www.iscalibrary.com



কর্মকান্ডে জড়িয়ে রাখে, তা কখনো ইসলাম সমর্থন করতে পারে না। তবে, কারো গোটা মন-মানসিকতা ও চিন্তা-চেতনা ইসলামের আলোকে আলোকিত হয়ে পড়লে এবং ইসলামী ভাবধারায় কাব্য ও শিল্প পুষ্ট হয়ে থাকলে তখন এই কাব্য ও শিল্প ব্যবহারিক কল্যাণ সাধন করে। অর্থাৎ ইসলাম চায় না শিল্প কেবলই কল্পনা ও আবেগসর্বস্বই হয়ে পড়ুক, বাস্তব জীবনের পরিবর্তে কল্পনার জগত সৃষ্টি করুক এবং বাস্তব জীবনকে তার বিকৃত, নোংরা ও পশ্চাদপদ অবস্থায় ফেলে রাখুক এটাও ইসলাম সমর্থন করে না।

কোনো মানুষের জীবনের লক্ষ্য ও আদর্শ যদি ইসলাম হয়, তাহলে সে প্রতিটি বস্তুকেই ইসলামী দৃষ্টভংগিতে দেখার চেষ্টা করবে এবং শিল্প ও সাহিত্যে তার প্রকাশও ঘটবে সে একই দৃষ্টিভংগিতে। আর এই পর্যায়ের শিল্প ও সাহিত্যকে ইসলাম কখনো ঘৃণা করে না। আমরা জানি, পবিত্র কোরআনে মানুষের হৃদয় মন ও চিন্তা চেতনাকে প্রকৃতির সৌন্দর্যের প্রতি এবং মানবাত্মার রহস্যের প্রতি আকৃষ্ট করা হয়েছে। বলা বাহুল্য, এসবই হচ্ছে শিল্প ও সাহিত্যের মৌলিক উপাদান। প্রকৃতির সৌন্দর্যকে পবিত্র কোরআন যে পর্যায়ের সচ্ছতা ও হৃদয়গ্রাহী করে প্রকাশ করেছে তা কখনো মানব রচিত কাব্য দ্বারা সম্ভবপর নয়।

পবিত্র কোরআন যে সব কবিদেরকে অস্বীকার করে না, নিন্দা করে না তাদের বৈশিষ্ট্যগুলো এভাবে বর্ণনা করেছে,

'তবে তাদের কথা ভিন্ন, যারা বিশ্বাস স্থাপন করে ও সৎকর্ম করে।' (আয়াত ২২৭)

অর্থাৎ এরা সাধারণ কবি সাহিত্যিকদের তুলনায় সম্পূর্ণ ভিন্ন গুণাবলী ও বৈশিষ্ট্যের অধিকারী। এদের হৃদয় ঈমানে ভরপুর। এরা আদর্শবান। এরা সৎ, কাজেই এদের গোটা শক্তি ও প্রতিভা কল্যাণ সাধনে, সৌন্দর্য বিকাশে নিয়োজিত। এরা নিছক কল্পনাবাদী নয়, ভাববাদীও নয়, এরা কঠোর পরিশ্রমী ও সংগ্রামী। এরা অন্যায় ও অবিচারের বিরুদ্ধে লড়াই করে বিজয়ী হয়। এরা নিজেদের আদর্শ ও বিশ্বাসকে উর্ধে তুলে ধরতে প্রয়াসী হয়।

এরাই হচ্ছেন, হাচ্ছান বিন সাবেত, কা'ব ইবনে মালেক, আবদুল্লাহ ইবনে রাওয়াহা, আবদুল্লাহ এবনে সিবআরী, আবু সুফিয়ান ইবনুল হারেস প্রমুখ সাহাবা। তাঁরা ইসলামের জয়গান গেয়েছেন। রসূল (স.)-এর সমর্থনে কবিতা রচনা করেছেন। কাফের মোশরেকদের বিরুদ্ধে কবিতা রচনা করেছেন। এদের মধ্যে শেষের দু'জন ইসলাম গ্রহণ করার পূর্বে রসূলুল্লাহর বিরুদ্ধে কবিতা রচনা করতো। কিন্তু ইসলাম গ্রহণ করার পর তাঁরা ইসলামেরই জয়গান গেয়েছেন এবং রসূল (স.)-এর প্রশংসায় কবিতা রচনা করেছেন।

বিশুদ্ধ হাদীস দ্বারা প্রমাণিত যে, রসূল (স.) হাচ্ছান বিন সাবেতকে বলেন, তাদের (মোশরেকদের) বিরুদ্ধে কবিতা পাঠ করো, জিবরাঈল (আ.) তোমার সাথে রয়েছেন, অপর এক বর্ণনায় বলা হয়েছে যে, পবিত্র কোরআনে কবিদের সম্পর্কে আয়াত অবতীর্ণ হওয়ার পর রসূল (স.) বললেন, 'মোমেন বান্দা তার তলোয়ার ও ভাষার সাহায্যে জেহাদ করে। যার হাতে আমার জীবন তাঁর শপথ নিয়ে বলছি, এর আঘাতও তোমাদের ছুঁড়ে মারা তীরের আঘাতের মতোই মারাত্মক হয় (ইমাম আহমদ কর্তৃক বর্ণিত)

এর বাইরেও ইসলামী কাব্য ও ইসলামী শিল্প সাহিত্যের অসংখ্য নযির রয়েছে। মোট কথা, জীবনের যে কোনো দিককে কেন্দ্র করে ইসলামী ভাবধারা থেকে উৎসারিত যে, কবিতা বা শিল্প ও সাহিত্য সেটাই হচ্ছে ইসলাম সম্মত শিল্প ও সাহিত্য। ইসলাম সম্মত শিল্প ও সাহিত্যে সরাসরি ইসলামের দাওয়াত দিতে হবে বা ইসলামের সমর্থনে কথা সরাসরি বলতে হবে।এমনটি জরুরী নয়।

www.iscalibrary.com

## এক নযরে
## তাফসীর 'ফী যিলালিল কোরআন'এর ২২ খন্ড

**১ম খন্ড**
সূরা আল ফাতেহা ও
সূরা আল বাকারার প্রথম অংশ

**২য় খন্ড**
সূরা আল বাকারার শেষ অংশ

**৩য় খন্ড**
সূরা আলে ইমরান

**৪র্থ খন্ড**
সূরা আন নেসা

**৫ম খন্ড**
সূরা আল মায়েদা

**৬ষ্ঠ খন্ড**
সূরা আল আনয়াম

**৭ম খন্ড**
সূরা আল আ'রাফ

**৮ম খন্ড**
সূরা আল আনফাল

**৯ম খন্ড**
সূরা আত তাওবা

**১০ম খন্ড**
সূরা ইউনুস
সূরা হুদ

**১১তম খন্ড**
সূরা ইউসুফ
সূরা আর রা'দ
সূরা ইবরাহীম

**১২তম খন্ড**
সূরা আল হেজ্র
সূরা আন নাহ্ল
সূরা বনী ইসরাঈল
সূরা আল কাহ্ফ

**১৩তম খন্ড**
সূরা মারইয়াম
সূরা ত্বাহা
সূরা আল আম্বিয়া
সূরা আল হাজ্জ

**১৪তম খন্ড**
সূরা আল মোমেনুন
সূরা আন নূর
সূরা আল ফোরকান
সূরা আশ শোয়ারা

**১৫তম খন্ড**
সূরা আন নামল
সূরা আল কাছাছ
সূরা আল আনকাবুত
সূরা আর রোম

**১৬তম খন্ড**
সূরা লোকমান
সূরা আস সাজদা
সূরা আল আহযাব
সূরা সাবা

**১৭তম খন্ড**
সূরা ফাতের
সূরা ইয়াসিন
সূরা আছ ছাফফাত
সূরা ছোয়াদ
সূরা আঝ ঝুমার

**১৮তম খন্ড**
সূরা আল মোমেন
সূরা হা-মীম আস সাজদা
সূরা আশ শূ-রা
সূরা আয যোখরুফ
সূরা আদ দোখান
সূরা আল জাছিয়া

**১৯তম খন্ড**
সূরা আল আহকাফ
সূরা মোহাম্মদ
সূরা আল ফাতাহ

www.iscalibrary.com